সম্প্রদায় প্রবর্ত্তক বলিযা কাঠকাদিব সমাখ্যা হইয়াছে, অর্থাৎ কঠাদি ঋষি যে বেদাংশ পাঠ করেন বা প্রচাব কবেন, তাহাই কঠাদিশাখা বা কাঠকাদি বেদ বলিয়া আখ্যাত হয়। এই আশঙ্কাব উত্তরে যুক্ত্যন্তব সূত্রিত কবিতেছেন--**অনিত্যদর্শনাচ্চ** ইতি (২) অর্থাৎ বেদে জন্মমৃত্যুশালী অনিত্য বববাদি শব্দের প্রয়োগ দেখা যায়, এই জন্য বেদ অনিত্য। "ববর প্রাবাহণি কামনা কবিয়াছিলেন" "কুসুরুবিন্দ ঔদ্দালকি কামনা কবিযাছিলেন" ইত্যাদি বেদার্থ শ্রুত হইযা থাকে। তাহা হইলে ববোদিব পূর্ব্বে বেদ ছিল না বলিযা অনিত্য। সর্ব্ববাদির অসম্মত বেদবাক্য পৌরুযেয়, যে হেতু তাহা বাক্য, যেরূপ কালিদাসাদিব বাক্য পুরুষ প্রণীত বলিয়া পৌরুষেয়, অনিত্য এবং অপ্রমাণ, বেদও সেইরূপ, ইত্যাদি অনুমান সমুচ্চিত করিবাব জন্য সূত্রে "চ"-কাব উক্ত হইযাছে।

এই পূর্ব্বপক্ষেব উত্তবে মহর্ষিজৈমিনি সিদ্ধান্ত সূত্রিত কবিতেছেন—**উক্তন্তু শব্দপূর্ব্বত্বং** ইতি (৩) সূত্রস্থ "তু" শব্দ বেদেব অনিত্যত্ব নিবাবণ করিতেছে। অর্থাৎ বেদরূপ শব্দ যে কঠাদি পুরুষেব পূর্ব্ববর্ত্তী ও অনাদি, তাহা পূর্ব্ব পূর্ব্ব সূত্রদ্বাবাই উক্ত হইযাছে। "ঔৎপত্তিকস্তু শব্দস্যার্থেন সম্বন্ধঃ" এই প্রথম অধ্যায়েব প্রথম পাদেব পঞ্চম সূত্রে "ঔৎপত্তিক" শব্দদ্বাবা সকল শব্দ বা বেদ, তাহাদেব অর্থ এবং বেদ ও অর্থেব সহিত সম্বন্ধ, ইহাদেব নিত্যত্ব প্রতিজ্ঞা কবিয়া তৎপববর্ত্তি শব্দাধিকবণ ও বাক্যাধিকবণ দ্বাবা তাহা প্রতিপাদন কবা হইয়াছে। তাহা হইলে কাঠকাদি আখ্যায়িকাব গতি কি ? অর্থাৎ কোন্ অর্থে কাঠকাদি শব্দেব ব্যবহাব কবা হইয়াছে ? এইরূপ আশঙ্কা কবিযা সম্প্রদায়প্রবর্ত্তন হইতে আখ্যা ( নাম ) উপপাদিত হইতে পাবে, এইরূপ উত্তব সূত্রিত কবিতেছেন—**আখ্যাপ্রবচনাৎ** ইতি (৪) প্রবচন অর্থাৎ প্রকৃষ্টরূপে বলা অথবা প্রচাব কবাব জন্যই আখ্যা বা ঐরূপ নাম হইযাছে, কাঠক অর্থে কঠবচিত নহে, কঠপ্রচাবিত, তাহা হইলে কাঠাদি আখ্যাযিকাব এইরূপ উপপত্তি হউক। তাহাব পর ববোদি অনিত্যদর্শনরূপ যে প্রশ্ন কবা হইযাছে, তাহাব উত্তব কি? এই আশঙ্কাব উত্তব এই সূত্র দ্বাবা কবিতেছেন—**পরন্তুশ্রুতিসামান্যমাত্রং** ইতি (৫) অর্থাৎ ববোদি যাহা উক্ত হইযাছে, তৎসমস্ত শব্দসামান্যমাত্র, এস্থলে ববরনামক মনুষ্য প্রতিপাদ্য নহে ; কেন না ববরধ্বনিযুক্ত প্রকৃষ্টরূপে বহনশীল বাযু এখানে অভিধেয়, ইহা বলা যাইতে পাবে। ইহার উপব আশঙ্কা হইতেছে, বেদে কোন স্থানে এইরূপ শ্রুত হয যে "বনস্পতিবা সত্র ( যজ্ঞ ) কবিয়াছিল।" "সর্পগণ সত্র ( যজ্ঞ ) কবিয়াছিল।" সেস্থলে বৃক্ষসমূহের অচেনত্ব হেতু এবং সর্পগণ চেতন হইলেও বিদ্যাবিহীন বলিযা তাহাদেব সত্র ( যজ্ঞানুষ্ঠান ) কবা সম্ভব হয় না। সুতরাং "জবদ্গব মদ্রক গান কবিতেছে" ইত্যাদি বাক্যতুল্য উক্ত বেদবাক্যসমুদয়ও উন্মত্ত এবং বালকেব বাক্যের ন্যায় বলিয়া বেদ কোনও ব্যক্তিব (কোন অর্ব্বাচীনেব) রচিত, এই আশঙ্কার উত্তরে সূত্র কবিতেছেন—**কৃতে চাবিনিয়োগঃ স্যাৎ কর্ম্মণঃ সমত্বাৎ** ইতি (৬) অর্থাৎ যদি বেদ কাহারও কৃত হয়, তাহা হইলে বেদোক্ত জ্যোতিষ্টোমাদি

যজ্ঞকর্ম্ম স্বর্গসাধনরূপে বিনিযুক্ত হইতে পারে না ; কিন্তু না হওয়ায়ও দোষ, কেন না লৌকিক বাক্যে ও বেদবাক্যে সাধ্যসাধনভাব সমান, ইহাই এই সূত্রের অর্থ। যদি জ্যোতিষ্টোমাদি বাক্য কোন পুরুষ কর্ত্তৃক কৃত হয়, তাহা হইলে স্বর্গপ্রাপ্তিব সাধন বলিয়া জ্যোতিষ্টোম যজ্ঞেব বিনিয়োগ হয় না। যেহেতু স্বর্গ সাধ্য, যজ্ঞ সাধন, এই সাধ্যসাধনভাব পুরুষে জানিতে পারে না। পরন্তু জ্যোতিষ্টোম যজ্ঞ যে স্বর্গের সাধন, তাহাব বিনিয়োগ শ্রুত হওয়া যায়। যথা—"জ্যোতিষ্টোমেন স্বর্গকামো যজেত" ইতি। অর্থাৎ স্বর্গকামী ব্যক্তি জ্যোতিষ্টোমনামক যজ্ঞ করিবে, এই বাক্য উন্মত্তবাক্যেব ন্যায় নহে ; কাবণ—লৌকিক বিধিবাক্যেব ন্যায় ভাব্য (ফল), কবণ (সাধন), ইতিকর্ত্তব্যতা (কার্য্যপ্রণালী) এই ত্রিবিধ অংশযুক্ত ভাবনা অবগত হওয়া যাইতেছে। লোকে যেমন 'ব্রাহ্মণ ভোজন কবাইবে' এই প্রকাব বিধিতে—কি জন্য ? কিসেব দ্বাবা ? কি প্রকারে ? এইরূপ আশঙ্কা হইলে তৃপ্তির জন্য, অন্নদ্রব্য দ্বাবা, শাক ডাল প্রভৃতি পরিবেশন প্রকাবে, ইহা যেরূপ বলা হয়, তদ্রূপ জ্যোতিষ্টোমযজ্ঞবিধিতেও স্বর্গ উদ্দেশ্যে, সোমদ্রব্য দ্বাবা, দীক্ষানীয়াদি ইষ্টিরূপ অঙ্গকর্ম্মেব উপকার প্রণালীতে ইহা বলিলে, কিরূপে উন্মত্ত বাক্যেব ন্যায় হইবে ? বৃক্ষাদিব সত্রযজ্ঞা-মুষ্ঠান বাক্যও উন্মত্তবৎ নয়, যেহেতু সেই সত্রকর্ম্মও জ্যোতিষ্টোমাদি যজ্ঞেব সমান। ন্যাযবিদ্গণ বলিয়া থাকেন—যাহাকে উদ্দেশ্য কবিয়া বা যে তাৎপর্য্যে শব্দ প্রয়োগ করা হয তাহাই সেই শব্দেব অর্থ। জ্যোতিষ্টোমাদি বাক্য বিধায়ক বলিয়া অনুষ্ঠানে তাহাব তাৎপর্য্য, 'বৃক্ষাদি যে সত্রানুষ্ঠান করিযাছিল' ইহা অর্থবাদ হেতু প্রসংশা বা স্তুতিতে ইহাব তাৎপর্য্য। সেই প্রশংসা অবিদ্যমান বস্তুরও উল্লেখদ্বারা করা যাইতে পাবে। তাহা হইলে, বৃক্ষ ও সর্পগণ অচেতন এবং অবিদ্বান্ হইলেও যখন যজ্ঞানুষ্ঠান করিযাছিল, তখন চেতন বিদ্বান্ ব্রাহ্মণগণ করিবেন ইহাতে আব বক্তব্য কি? ইহাই সত্রস্তুতি। এই সূত্রস্থিত "চ"—কাব পূর্ব্বপক্ষোক্ত বাক্যত্বহেতুর কর্ত্তাব উপলব্ধি হয় না বলিয়া পবাহতি বা অসমর্থতা বুঝাইয়া দিতেছে। অতএব বেদ পৌরুষেয হইতে পারে না। এসম্বন্ধে দুইটি সংগ্রহ শ্লোক আছে যথা—

পৌরুষেয়ং ন বা বেদ বাক্যং স্যাৎপৌরুষেয়তা।
কাঠকাদিসমাখ্যানাদ্বাক্যত্বাচ্চান্যবাক্যবৎ ॥ ১ ॥
সমাখ্যানং প্রবচনাদ্ বাক্যত্বন্তু পরাহতম্।
তৎকত্র্রনুপলম্ভেন স্যাত্ততেঽপৌরুষেয়তা ॥ ২ ॥

অর্থাৎ বেদ বাক্য পৌরুষের কিনা ? এই সংশয়ে পূর্ব্বপক্ষ হইতেছে যে, বেদ বাক্য পৌরুষেয় যেহেতু তাহাতে কাঠকাদি সমাখ্যান থাকায অন্যের বাক্যের ন্যায় বাক্যত্ব ধর্ম্ম আছে। দ্বিতীয় শ্লোকে ইহার উত্তরে সিদ্ধান্তবাদী বলিতেছেন যে, প্রবচননিমিত্তই কাঠকাদি সমাখ্যান বা নাম। কর্ত্তার উপলব্ধি হয় না বলিয়া বাক্যত্বরূপ হেতুও উপযুক্ত হইতে পারে না ; সুতরাং বেদ অপৌরুষেয়।

## উপোদ্‌ঘাত ভাষ্যানুবাদ

এখন প্রশ্ন হইতেছে যে, ভগবান্ বাদবায়ন বেদব্যাস, বেদ ব্রহ্মকার্য্য একথা সূত্রিত করিয়াছেন—**শাস্ত্রযোনিত্বাৎ** এই সূত্র দ্বাবা ঋগ্বেদাদির কাবণ বা হেতু ব্রহ্ম সর্ব্বজ্ঞ, ইহাই সেখানকার সূত্রার্থ। এই প্রশ্নের উত্তবে বলা হইতেছে—সত্য বটে, কিন্তু ইহা দ্বাবা বেদের পৌরুষেয়ত্ব সিদ্ধ হয না, কেন না বেদ মনুষ্যনির্ম্মিত নয। এইরূপ অপৌরুষেয়ত্ব অভিপ্রায়ে ব্যবহাবদশায় আকাশাদির ন্যায বেদেব নিত্যত্ব মহর্ষি বাদরায়ণ কর্ত্তৃক স্বকীয় মীমাংসা গ্রন্থে—ব্রহ্মসূত্রে দেবতাধিকরণে সূত্রিত হইয়াছে—**"অতএব চ নিত্যত্বম্"** ইতি—বেদেব নিত্যতাবিষয়ে শ্রুতিস্মৃতি প্রমাণ আছে। যথা—'বাচা বিরূপনিত্যয়া' অর্থাৎ বিরূপ নিত্য বাক্য দ্বারা, এই শ্রুতি। আর 'অনাদিনিধনা নিত্যা বাগুৎসৃষ্টা স্বয়ম্ভুবা' অর্থাৎ অনাদি অবিনশ্বব নিত্যবাক্য ব্রহ্ম কর্ত্তৃক উৎসৃষ্ট হইযাছিল, এই স্মৃতি প্রমাণ। তাহা হইলে কর্ত্তৃত্বদোষ শঙ্কাব উদয হয় না বলিয়া মন্ত্রব্রাহ্মনাত্মক বেদেব প্রামাণ্য নির্ব্বিঘ্নে সিদ্ধ হইল।

অতঃপব আশঙ্কা হইতেছে যে, বেদ মন্ত্রব্রাহ্মণাত্মক, একথা বলা যাইতে পারে না, যেহেতু মন্ত্র ও ব্রাহ্মণের স্বরূপ নির্ণয় কবা অসাধ্য। ইহাবই উত্তবে বলা হইতেছে যে, এইরূপ আশঙ্কা হইতে পাবে না, যেহেতু পূর্ব্ব মীমাংসা গ্রন্থের দ্বিতীয় অধ্যায়েব প্রথমপাদে সপ্তম ও অষ্টম অধিকবণে মন্ত্র ও ব্রাহ্মণভাগেব নির্দ্দোষ লক্ষণ নির্ণীত হইযাছে। সপ্তমাধিকরণ, যথা—

**অহে বুধ্নিয়মন্ত্রংম ইতি মন্ত্রস্য লক্ষণম্।**<br>
**নাস্ত্যস্তি বাস্য নাস্ত্যেতদব্যাপ্ত্যাদেরবারণাৎ ॥ ১ ॥**<br>
**যাজ্ঞিকানাং সমাখ্যানং লক্ষণং দোষ বর্জ্জিতম্।**<br>
**তেঽনুষ্ঠানস্মারকাদৌ মন্ত্রশব্দং প্রযুঞ্জতে ॥ ২ ॥**

অর্থাৎ অগ্ন্যাধান প্রকবণে 'অহে বুধ্নিয় মন্ত্রংমে গোপায়' অর্থাৎ অহে বুধ্নিয় আমাব মন্ত্র রক্ষা কব, ইহা উক্ত হইয়াছে, এই মন্ত্রেব কোনরূপ লক্ষণ আছে কি না, ইহাই সংশয়।

এখানে পূর্ব্ব পক্ষ হইতেছে যে, উক্ত মন্ত্রেব লক্ষণ নাই, যেহেতু লক্ষণ বলিতে হইলে সেই লক্ষণেব লক্ষিতপদার্থে তাহার প্রাপ্তি থাকা চাই, পবন্তু অন্য স্থলেও সেই লক্ষণের প্রাপ্তি না থাকে, এইরূপ অব্যাপ্তি ( লক্ষ্য স্থলে লক্ষণের অপ্রাপ্তি ) ও অতিব্যাপ্তি ( অলক্ষ্যস্থলে লক্ষণের প্রাপ্তি ) রূপ দোষ নিবাবণ কবা যায় না। ইহাব উত্তবে সিদ্ধান্তবাদী দ্বিতীয় শ্লোকে বলিতেছেন—যাজ্ঞিকগণ যাহাকে মন্ত্র বলেন, তাহাই মন্ত্র, সুতবাং এইরূপ লক্ষণে কোন দোষ হয় না, যাজ্ঞিকগণ কর্ম্মানুষ্ঠানেব স্মারকাদি বাক্য সমুদয়কেই মন্ত্র বলিযা থাকেন। বিহিত অর্থেব অভিধাযকবাক্য মন্ত্র, এই প্রকাব মন্ত্রের লক্ষণ বলিলে "বসন্তে কপিঞ্জল আলম্ভন করিবে।" এই মন্ত্র বিধি অর্থাৎ বিধায়ক ( অভিধায়ক নয ) বলিয়া ইহাতে উক্তরূপ মন্ত্র লক্ষণের প্রাপ্তি নাই, এই হেতু অব্যাপ্তি দোষ হয়। মননহেতু মন্ত্র, এইরূপ লক্ষণ বলিলেও ব্রাহ্মণ বাক্যে তাহার প্রাপ্তি ঘটে, কেন না ব্রাহ্মণবাক্যেরও মনন করিতে হয়, সুতরাং ব্রাহ্মণবাক্যে উক্ত লক্ষণের প্রাপ্তি নিবন্ধন অতিব্যাপ্তি দোষ হয়। তদ্রূপ যাহাঁতে 'অসি' পদ আছে, সেইগুলি মন্ত্র এবং উত্তমপুরুষান্ত হইলে

মন্ত্র হয়, ইত্যাদি লক্ষণ গুলির পরস্পর অব্যাপ্তি দোষ হয়? একথাও বলিতে পারা যায় না। যেহেতু যাজ্ঞিকগণ যাহাকে মন্ত্র বলেন, তাহাই মন্ত্র, এইরূপ মন্ত্রলক্ষণ নির্দ্দোষ। যাজ্ঞিকগণেব সেই সমাখ্যান বা বলাতেই অনুষ্ঠানের স্মবণকরায় বলিয়া অনুষ্ঠানের স্মারকাদি বাক্য সকল মন্ত্র। "উরুপ্রথস্ব" ইত্যাদি অনুষ্ঠানস্মাবক মন্ত্র। "অগ্নিমীলে পুরোহিতং" ইত্যাদি মন্ত্র স্তুতি স্বরূপ। "ইষে ত্বা" ইত্যাদি মন্ত্র "ত্বা" এই পদযুক্ত। "অগ্ন আয়াহি বীতয়ে" ইত্যাদি মন্ত্র আমন্ত্রণ অর্থাৎ সম্বোধন যুক্ত। "অগ্নীদগ্নীন্ বিহব" ইত্যাদি মন্ত্র প্রৈষ অর্থাৎ অনুজ্ঞাস্বরূপ। 'অধঃস্বিদাসীদুপবিস্বিদাসীৎ' ইত্যাদি মন্ত্র বিচাবযুক্ত। "অম্বেঅম্বাল্যম্বিকে ন মানয়তি" ইত্যাদি মন্ত্র পবিদেবন অর্থাৎ বিলাপ বিশিষ্ট। "পৃচ্ছামি ত্বা পবমন্তং পৃথিব্যাঃ" ইত্যাদি মন্ত্র প্রশ্নবোধক। "বেদিমাহুঃ পরমন্তং পৃথিব্যাঃ" ইত্যাদি মন্ত্র উত্তর প্রতিপাদক। এইরূপ আবও উদাহরণ দ্রষ্টব্য।

ঈদৃশ অত্যন্ত বিজাতীয় মন্ত্রসমূহে সমাখ্যান ব্যতীত আর কোন অনুগত ধর্ম্ম নাই, যাহাকে মন্ত্রেব লক্ষণ বলা যাইতে পারে। সুতরাং যাজ্ঞিকগণেব সমাখ্যানই মন্ত্রেব লক্ষণ। মন্ত্রলক্ষণেব উপযোগিতা পূর্ব্বাচার্য্যগণ কর্ত্তৃক প্রদর্শিত হইয়াছে।

**ঋষয়োঽপি পদার্থানাং নান্তং যান্তি পৃথক্‌ত্বশঃ।**
**লক্ষণেন তু সিদ্ধানামন্তং যান্তি বিপশ্চিতঃ॥**

অর্থাৎ পৃথক পৃথকরূপে পদার্থেব নির্ব্বাচন কবিতে হইলে ঋষিগণও শেষ কবিতে পাবেন না, কিন্তু লক্ষণ দ্বাবাই পণ্ডিতগণ প্রসিদ্ধ পদার্থেব নির্ব্বাচন শেষ কবিতে পাবেন। এই জন্যই অভিযুক্ত অর্থাৎ বৈদিককর্ম্মাভিজ্ঞ যাজ্ঞিকগণেব ইহা মন্ত্র, এই সমাখ্যান বা সংজ্ঞাই লক্ষণ। পূর্ব্ব মীমাংসাব অষ্টমাধিকবণ মাধবাচার্য্য এইরূপে সন্নিবেশিত করিয়াছেন—

**নাস্ত্যেতদ্‌ব্রাহ্মণেঽন্যত্র লক্ষণং বিদ্যতেঽথবা।**
**নাস্তীয়ন্তো বেদ ভাগা ইতি কৢপ্তেরভাবতঃ॥১॥**

**মন্ত্রশ্চ ব্রাহ্মণং চেতি দ্বৌ ভাগৌ তেন মন্ত্রতঃ।**
**অন্যদ্ ব্রাহ্মণমিত্যেতদ্ ভবেদ্ ব্রাহ্মণলক্ষণম্॥২॥**

অর্থাৎ "এতদ্ ব্রাহ্মণ" ইত্যাদি যে উক্ত হইয়াছে, সেই ব্রাহ্মণের লক্ষণ আছে কিনা? এইরূপ সংশয়ে পূর্ব্বপক্ষ হইতেছে যে, ব্রাহ্মণেব লক্ষণ নাই; কাবণ বেদেব এই কযেকটি ভাগ, ইহা কল্পনা কবিতে পারা যায় না। ইহার উত্তরে দ্বিতীয় শ্লোকে সিদ্ধান্ত হইতেছে যে, মন্ত্র এবং ব্রাহ্মণ, বেদেব এই দুইটি ভাগ, সেই হেতু যাহা মন্ত্র ভিন্ন, তাহাই ব্রাহ্মণ, ইহাই ব্রাহ্মণেব লক্ষণ। চাতুর্ম্মাস্যব্রতে এইরূপ পঠিত হইয়া থাকে "এতদ্ ব্রাহ্মণান্যেব পঞ্চ হবীংষি।" সে স্থলে ব্রাহ্মণের লক্ষণ নাই, যে হেতু বেদভাগের ইয়ত্তা অবধারণ কবা যায় না। সুতরাং ব্রাহ্মণভাগ এবং অন্য ভাগে তত্তৎ লক্ষণের অব্যাপ্তি অতিব্যাপ্তিরূপ দোষ-

শোধন অসম্ভব হয়। পূর্ব্বোক্ত মন্ত্র একভাগ, আবশু কতকগুলি বেদভাগ পূর্ব্বাচার্য্যগণ উদাহবণার্থ সংগ্রহ করিয়াছেন, যথাঃ—

"হেতু র্নির্ব্বচনং নিন্দা প্রশংসা সংশয়োবিধিঃ।
পরক্রিয়া পুরাকল্পোব্যবধারণ কল্পনা॥"

অর্থাৎ হেতু, নির্ব্বচন, নিন্দা, প্রশংসা, সংশয, বিধি, পবক্রিয়া, পুবাকল্প, ব্যবধাবণ-কল্পনা এই কযেকটী বেদভাগ। "তেনহ্যন্নং ক্রিয়তে" অর্থাৎ যে হেতু, তাহা দ্বাবা অন্নকবা হয, ইত্যাদি বেদভাগ হেতু। "তদ্দধ্নোদধিত্বং" অর্থাৎ তাহাই দধিব দধিত্ব, ইত্যাদি বেদভাগ নির্ব্বচন। "অমেধ্যা বৈ মাষাঃ" অর্থাৎ মাষ অপবিত্র, ইত্যাদি বেদভাগ নিন্দা। "বায়ূর্বৈক্ষেপিষ্ঠা দেবতা" অর্থাৎ বায়ু ক্ষিপ্রগামি দেবতা, ইত্যাদি বেদভাগ প্রশংসা। "তদ্ব্যচিকিৎস জুহবানী মাহৌষামিতি" অর্থাৎ তাহাবা সংশয কবিয়াছিল, হোম কবিব কিনা? ইত্যাদি বেদভাগ সংশয। "যজমানেন সংমিতৌদুম্বরী ভবতি" অর্থাৎ ঔডুম্ববশাখা যজমানেব সমান হইবে, ইত্যাদি বেদভাগ বিধি। "মাষানেবমহ্যং পচতি" অর্থাৎ আমাব জন্য মাষপাক কবিতেছে, ইত্যাদি বেদভাগ পবক্রিযা বা পবকার্য্য। "পুবা ব্রাহ্মণা অভৈষুঃ" অর্থাৎ পূর্ব্বে ব্রাহ্মণগণ ভীত হইয়াছিলেন, ইত্যাদি বেদভাগ পুবাকল্প। "যাবতোঽশ্বান্ প্রতিগৃহ্লীযাত্তাবতোবারুণাং শ্চতষ্কপালান্ নির্বপেৎ" অর্থাৎ যতগুলি অশ্ব গ্রহণ কবিবে, ততগুলি বরুণদেবতাকে চতুষ্কপাল (পুবোডাশ) নির্ব্বপণ কবিবে, ইত্যাদি বেদভাগ ব্যবধাবণকল্পনা বা বিশেষরূপে অবধাবণ কল্পনা। এইরূপ আরও উদাহবণ দেওয়া যাইতে পাবে। এই হেতু প্রভৃতি নবধা বেদভাগের মধ্যে পবস্পবেব শ্রেষ্ঠকে ব্রাহ্মণ বলে, এইরূপ ব্রাহ্মণলক্ষণও হইতে পাবে না, যে হেতু মন্ত্রভাগসমূহেও উক্তরূপ হেতু প্রভৃতি ভাগ বিদ্যমান বহিয়াছে। যথা—"ইন্দ-বোবামুশন্তি হি" অর্থাৎ কিরণসমূহ যজমান ও যজমানপত্নীকে কান্তিযুক্ত করুক, ইত্যাদি মন্ত্রভাগ হেতুপ্রতিপাদক। "উদানিষুর্মহীঃ" সেই হেতু উদক বলা হয়, ইত্যাদি মন্ত্রভাগ নির্ব্বচন। "মোঘমন্নং বিন্দতে অপ্রচেতাঃ" অর্থাৎ অপ্রচেতা বৃথা অন্ন প্রাপ্ত হয়, ইত্যাদি মন্ত্রভাগ নিন্দা। "অগ্নির্মূর্দ্ধাদিবঃ" অর্থাৎ অগ্নি স্বর্গেব মস্তক, ইত্যাদি মন্ত্রভাগ প্রশংসা। "অধঃস্বিদাসীদুপবিস্বিদাসীৎ" অর্থাৎ অধোদেশে ছিল কি উর্দ্ধদেশে ছিল, ইত্যাদি মন্ত্রভাগ সংশয়। "বসন্তায কপিঞ্জলানালভত" অর্থাৎ বসন্তে কপিঞ্জল (তিত্তিরপক্ষী) আলম্ভন করিবে, ইত্যাদি মন্ত্রভাগ বিধি। "সহস্রমযুতাদদৎ" ইত্যাদি মন্ত্রভাগ পবক্রিয়া। "যজ্ঞেনযজ্ঞ-মযজন্ত দেবাঃ" অর্থাৎ দেবগণ যজ্ঞবিধিদ্বাবা যজ্ঞ যাজন করিয়াছিলেন, ইত্যাদি মন্ত্রভাগ পুবা কল্প। যাহাতে ইতিকবণ অর্থাৎ যাহাতে "ইতি" এই শব্দটির বহুল প্রয়োগ আছে, তাহাকে ব্রাহ্মণ কহে, এরূপ লক্ষণও হইতে পারে না। যে হেতু মন্ত্রভাগে অতিব্যাপ্তি দোষ হয়, কেননা "ইত্যদদা ইত্যযজথা ইত্যপচইতি ব্রাহ্মণোগায়েৎ" এই ব্রাহ্মণ কর্ত্তৃক গাতব্য মন্ত্রে ইতি শব্দের বাহুল্য আছে। "ইত্যাহ" এই বাক্য দ্বারা উপনিবদ্ধ বেদভাগকে ব্রাহ্মণ কহে,

এরূপ লক্ষণও হইতে পারে না। যেহেতু "বাজ্ঞা চিন্থং ভগং ভক্ষীত্যাহ," "এবং যোবা বক্ষাঃ শুচিরস্মীত্যাহ" এই মন্ত্রদ্বয়ে "ইত্যাহ" এই পদদ্বয় আছে বলিযা অতিব্যাপ্তি হয়। আখ্যায়িকা ভাগই ব্রাহ্মণ, এই প্রকার লক্ষণও সঙ্গত নয়। যেহেতু ঋগ্বেদোক্ত "ওচিৎসখায়ং" ইত্যাদি চতুর্দ্দশ ঋক্সমষ্টি যম যমী সংবাদাদি সূক্তে অতি ব্যাপ্তি দোষ হয়। অতএব ব্রাহ্মণ ভাগের কোনরূপ লক্ষণ নাই। এই পর্য্যন্তই পূর্ব্বপক্ষেব অভিপ্রায়।

অতঃপব সিদ্ধান্তী বলিতেছেন—মন্ত্র এবং ব্রাহ্মণ, এই দুইটিই বেদেব দুইটিভাগ, ইহা স্বীকাব করা হইয়াছে এবং মন্ত্রভাগেব লক্ষণও পূর্ব্বে উক্ত হইয়াছে, অতএব সেই মন্ত্রভাগের অবশিষ্ট বেদভাগ ব্রাহ্মণ, এইরূপ লক্ষণ হইবে। মীমাংসাকার মহর্ষি জৈমিনিও মন্ত্র ও ব্রাহ্মণভাগেব এইরূপ দুইটি লক্ষণ দুইটি সূত্রদ্বাবা সূত্রিত কবিযাছেন—"তচ্চোদকেষু মন্ত্রাখ্যা" "শেষে ব্রাহ্মণ শব্দঃ" ইতি। অর্থাৎ সেই বেদে কতকগুলি অভিধায়ক বাক্যের নাম মন্ত্র, সম্প্রদাযবিদেবা এইরূপ বলিযা থাকেন, যথা 'মন্ত্র সমূহ আমবা অধ্যযন করিতেছি।' এই বাক্য দ্বারা সেই মন্ত্র ভাগেব অতিবিক্ত ভাগকে যে তাঁহাবা ব্রাহ্মণ বলিযা থাকেন, ইহা স্পষ্টই বুঝা যাইতেছে। এইক্ষণে ইহাব উপব আশঙ্কা হইতেছে যে, ব্রহ্মযজ্ঞপ্রকবণে মন্ত্র এবং ব্রাহ্মণ ভিন্নও ইতিহাসাদি বেদভাগ পঠিত হইযা থাকে। 'যেমন ব্রাহ্মণ সমূহ, ইতিহাস, পুবাণ, কল্প, গাথা, নাবাশংসী, এই গুলি ব্রহ্মযজ্ঞ কালে পাঠ কবা কর্ত্তব্য।' এই রূপ আশঙ্কা হইতে পাবে না; যেহেতু সেস্থলে বিপ্রপবিব্রাজক ন্যাযে ব্রাহ্মণাদিব অন্তর্গত ইতিহাসাদিবই পৃথক্রূপে উল্লেখ কবা হইযাছে। যেমন বিপ্র ও পবিব্রাজক পৃথকভাবে কথিত হইলেও পবিব্রাজক বিপ্রেরই অন্তর্গত, তদ্রূপ ইতিহাসাদি পৃথকরূপে উক্ত হইলেও উহা মন্ত্র এবং ব্রাহ্মণভাগেবই অন্তর্ভুক্ত বুঝিতে হইবে। সেই ইতিহাসাদি কি কি? ইহাব উত্তবে বলিতেছেন— "দেবাসুবাঃ সংযত্তা আসন্" অর্থাৎ দেবগণ ও অসুরগণ যুদ্ধে রত ছিলেন, এইপ্রকাব বাক্যগুলি ইতিহাস। "ইদং বা অগ্রে নৈব কিঞ্চনাসীৎ" অর্থাৎ এই জগৎ পূর্ব্বে কিছুই ছিল না, এইরূপে জগতের পূর্ব্বাবস্থা আরম্ভ কবিয়া সৃষ্টিপ্রতিপাদক বাক্য সকলই পুবাণ। আরুণকেতুক চয়ন প্রকরণে কতকগুলি মন্ত্র কল্প বলিয়া পঠিত হইয়াছে, সেইগুলিকে কল্প বলা হয। "ইহার পব যদি বলিপ্রদান কবে, তবে অগ্নিচয়নে যমগাথা গান করিবে" এইরূপে বিহিত মন্ত্রবিশেষকে গাথা বলা হইয়া থাকে। আর মনুষ্য—বৃত্তান্তপ্রতিপাদক ঋক্সমূহেব নাম নাবাশংসী বলা হইয়াছে। সেই হেতু মন্ত্রব্রাহ্মণভাগ ব্যতীত বেদের অন্য কোনরূপ ভাগ নাই। সেই মন্ত্র ও ব্রাহ্মণ-ভাগেব স্বরূপও উক্ত হইয়াছে। সুতবাং বেদ যে মন্ত্রব্রাহ্মণাত্মক, ইহা স্থিব সিদ্ধান্ত হইল।

মন্ত্রের অবান্তব ভেদ বিশেষও পূর্ব্বমীমাংসাব সেই পাদে এইরূপে বিচাবিত হইয়াছে। যথা—ঋক্, সাম্, যজুঃ, ইহাদের লক্ষণ হইতে পারে না, কেননা উহাদের পবস্পরেব সাঙ্কর্য্য (একের লক্ষণ অপরে যাওয়া) রূপদোষ হয়। এইরূপ শঙ্কা কবিয়া সেখানে উক্ত হইয়াছে যে, পাদবদ্ধমন্ত্র ঋক্, গীতিমন্ত্র সাম্ এবং প্রশ্লিষ্টপঠিতমন্ত্র যজুঃ, এই প্রকার লক্ষণ বলিলে

সাঙ্কর্য্য দোষ থাকে না। উক্ত হইয়াছে যে "অহে বুধ্নিয়মন্ত্রং মে গোপায় যমৃষয়স্ত্রৈবিদাবিদুঃ ঋচঃ সামানি যজু ষীতি" অর্থাৎ অহে বুধ্নিয়, আমার মন্ত্র রক্ষা কর, ত্রৈবিদ ঋষিগণ যে মন্ত্রকে ঋক্, যজুঃ ও সামরূপে জানেন। যাঁহাবা ঋগাদি বেদত্রয় জানেন, তাঁহাবা ত্রিবিৎ, ত্রিবিৎ সম্বন্ধে অধ্যয়নকারিগণকে ত্রৈবিদ বলা হয়, সেই ত্রৈবিদ ঋষিগণ যে মন্ত্রভাগকে ঋক্, যজুঃ, সাম্, এই ত্রিবিধরূপে বলিয়া থাকেন, সেই মন্ত্রকে রক্ষা কব, ইহাই উক্ত বাক্যেব তাৎ-পর্য্যার্থ। সেই ত্রিবিধ ঋক্, সাম ও যজুর ব্যবস্থিত লক্ষণ নাই, যেহেতু সাঙ্কর্য্য দোষেব পবিহাব কবা যায় না, অধ্যাপকপ্রসিদ্ধ ঋগ্বেদে পঠিত মন্ত্র ঋক্, যজুর্ব্বেদে পঠিত মন্ত্র যজুঃ এবং সামবেদে পঠিত মন্ত্র সাম, এই প্রকাব লক্ষণ বলিলেও সাঙ্কর্য্যদোষ থাকিয়া যায। যেহেতুঃ "দেবোবঃ সবিতোৎ পুনাতু" ইত্যাদি মন্ত্র যজুর্ব্বেদে সম্প্রতিপন্ন যজুর্ম্মন্ত্রেব মধ্যে পঠিত হইয়াছে ; পবন্তু সেই মন্ত্র যজুঃ নহে, ব্রাহ্মণে সাবিত্রীদেবতাক ঋকরূপে উহাকে ব্যবহাব কবা হইয়াছে। সুতবাং উক্তমন্ত্রটীকে ঋক্ বলিব কি যজুঃ বলিব তাহা নিশ্চয় কবা যায় না। "এতৎ সাম গাযন্নাস্তইতি" অর্থাৎ এই সাম গান কবিবে, এই প্রকাব প্রতিজ্ঞা কবিযা যজুর্ব্বেদে কতকগুলি সামমন্ত্র পঠিত হইযাছে। "অক্ষিতমসি" "অচ্যুতমসি" প্রাণশংসিতমসি" এই তিনটী যর্জুমন্ত্র সামবেদে পঠিত হইযাছে। তদ্রূপ গীযমান সামেব আশ্রযভূত ঋক্‌সমূহ সামবেদে পঠিত হইয়াছে, যজুর্ব্বেদেও সাম ও ঋক্ আছে, অতএব ঋগাদি বেদত্রয়েব পৃথক্ পৃথক্ তিনটি লক্ষণ নাই, ইহাবই উত্তবে সিদ্ধান্ত হইয়াছে যে, ইহা বলা যাইতে পাবে না, যেহেতু ইহাদেব স্বতন্ত্র স্বতন্ত্র অসঙ্কীর্ণ লক্ষণ আছে। পাদ এবং ঋগর্দ্ধযুক্ত ছন্দোবদ্ধ মন্ত্রসমূহ ঋক্, সেই ঋকেব মধ্যে যেগুলি গান কবা হয, তাহা সাম এবং ছন্দ ও গানবর্জ্জিত প্রশ্লিষ্ট পঠিত মন্ত্রসমূহকে যজুঃ বলে। এই প্রকাব লক্ষণে কোনরূপ দোষ নাই। মহর্ষি জৈমিনি সূত্রত্রয দ্বাবা এইরূপ তিনপ্রকাব লক্ষণ বলিযাছেন। যথা :—"তন্মধ্যে যে মন্ত্রেব অর্থানুসাবে পাদব্যবস্থা আছে, তাহাই ঋক্, যে মন্ত্রগীত হয়, তাহাব নাম সাম, এতদ্‌ভিন্ন অবশিষ্ট মন্ত্রেব নাম যজুঃ।" মন্ত্র-সমূহের এইরূপ অবান্তব ভেদবিশেষ অবলম্বন কবিয়াই সমগ্র বেদেব ঋগ্বেদ, যজুর্ব্বেদ এবং সামবেদ, এই ত্রিবিধ নাম প্রসিদ্ধ হইয়াছে।

এই বেদ সকল অথবা যেকোন একটী বেদ স্বীয বুদ্ধি অনুসাবে উপনীত ব্যক্তিব অধ্যয়ন কবা কর্ত্তব্য। মহর্ষি যাজ্ঞবল্ক্য বলিয়াছেন সে, "বেদানধীত্য বেদৌবাবেদংবাপি যথা ক্রমম্। অবিপ্লুতব্রহ্মচর্য্যো গৃহস্থাশ্রমামাবিশেৎ।" অর্থাৎ বেদত্রয কিংবা বেদদ্বয় অথবা এক বেদ যথাক্রমে যথানিয়মে অধ্যয়ন করিয়া ব্রহ্মচর্য্যরক্ষাপূর্ব্বক গার্হস্থ্যাশ্রমে প্রবেশ কবিবে। মাত্র একবেদ অধ্যয়ন কবিতে হইলে পিতৃপিতামহাদি যে বেদ অধ্যয়ন করিয়া আসিতেছেন, সেই বেদই যথাক্রমে যথাবিধিতে অধ্যয়ন করা উচিত। এই অভিপ্রায়েই "স্বাধ্যায়োঽধ্যেতব্যঃ" অর্থাৎ স্বাধ্যায় ( স্বকীয় বেদ ) অধ্যয়ন করিবে, এই শ্রুত্যুক্তবিধিতে "স্ব" শব্দ উক্ত হইয়াছে।

সেই বেদাধ্যয়ন দ্বিজাতির নিত্যকর্ম্ম, কাম্য নহে। এই জন্যই পুরুষার্থানুশাসনে সূত্রিত

হইয়াছে যে, "বেদস্যাধ্যযনং নিত্যমনধ্যযনে পাতাৎ"। অর্থাৎ যাহা না কবিলে পাপ হয়, তাহাই নিত্যকর্ম্ম, ব্রাহ্মণাদি দ্বিজগণেব পক্ষে বেদেব অধ্যয়ন নিত্য, যেহেতু উপনয়নেব পর যথাবিধি যথাক্রমে বেদাধ্যয়ন না করিলে দ্বিজাতিব পাতিত্য জন্মে। সেই পাতিত্যও এইরূপ উক্ত হইযাছে। 'বেদাধ্যয়নে পাপ নাশ হয, বেদ পবিত্র, এই বেদকে যে ব্যক্তি পরিত্যাগ কবে তাহাব বাক্যেও ভাগ্য হয় না, স্বর্গেও ভাগ্য থাকে না। সেই জন্য উক্ত হইয়াছে যে, সখাব ন্যায় পবমোপকাবী বেদকে অধ্যযন না কবিযা যে মূঢ ব্যক্তি পবিত্যাগ করে, তাহার বাক্যেও ভাগ্য থাকে না। যদিও সে অন্যান্য গ্রন্থ অধ্যয়ন বা শ্রবণ করে, তথাপি তাহার সেই অধ্যয়ন বা শ্রবণ ব্যর্থ হয, কেননা তাহাব দ্বাবা সুকৃতিব পন্থা জানিতে পাবে না"। সেইহেতু বেদাধ্যযন দ্বিজাতিব পক্ষে নিত্যই অবশ্য কর্ত্তব্য। বেদাধ্যযনকারী পুরুষকে তদীয় যত্ন, চেষ্টা ও অভিজ্ঞতা দ্বাবা সখাব ন্যায পালন কবে বলিয়া বেদকে সখিবিৎ বলা হইযাছে। বেদাধ্যযন মাত্রেই অনেক দ্রব্য ও যত্নাদি দ্বারা সাধ্য যজ্ঞফল সম্পাদন হয, ইহাই তৎপালন। তাহাও এইরূপ উল্লিখিত হইয়াছে—যংযং ক্রতুমধীতে তেন তেন হাস্য ক্রতুনেষ্টং ভবত্য গ্নের্বাযোবাদিত্যস্য সাযুজ্যং গচ্ছতি। অর্থাৎ যে যে যজ্ঞ অধ্যযন কবে,--সেই সেই যজ্ঞ দ্বাবা ইহাব অভীষ্টসিদ্ধি হইযা থাকে, অগ্নি, বাযু এবং সূর্য্যেব সাযুজ্যপ্রাপ্ত হয়। যদিও ইহা ব্রহ্মযজ্ঞরূপ স্বাধ্যায ফল, তথাপি গ্রহণার্থক অধ্যযন ব্যতীত ব্রহ্মযজ্ঞ অনুষ্ঠিত হওয়া অসম্ভব এবং তাহাব ফলও সম্পন্ন হয় না। এইরূপ সখিবিৎ বেদস্বরূপ সখাকে যে ব্যক্তি অধ্যযন না কবিয়া পবিত্যাগ কবে, তাহাব যে বাক্যেও ভাগ্য নাই ফলেও ভাগ্য নাই, সে বিষযে আব বক্তব্য কি আছে? যে ব্যক্তি দেবতা, ধর্ম্ম এবং পবব্রহ্মতত্ত্বেব প্রতিপাদক বেদবাক্য উচ্চাবণ না কবিয়া, পবনিন্দা, মিথ্যা কথন ও কলহেব হেতুরূপ লৌকিক বৃত্তান্ত সকল সর্ব্বত্র উচ্চাবণ কবে, তাহাব বাক্যেও যে ভাগ্য নাই, তাহা স্পষ্টই জানা যাইতেছে। এই জন্যই বেদে উক্ত হইযাছে যে, "নানুধ্যায়ান্ বহূন্ শব্দান্ বাচোবিগ্লাপনং হি তৎ"। অর্থাৎ বেদাধ্যয়ন ব্যতীত বহু লৌকিক শব্দেব প্রযোগ করা বৃথা বাক্যব্যয় মাত্র। বেদাধ্যয়ন না কবিযা যদিও কাব্য নাটক শ্রবণ কবে, তথাপি সে শ্রবণ নিবর্থক হয়, যেহেতু তাহাদ্বাবা সুকৃতি মার্গের জ্ঞান জন্মিতে পাবে না। ইহাই উক্ত বাক্যের প্রকৃতার্থ। এসম্বন্ধে স্মৃতি-প্রমাণও আছে যে, "যোঽনধীত্য দ্বিজোবেদান্ অন্যত্র কুরুতে শ্রমম্। স জীবন্নেব শূদ্রত্বমাশু গচ্ছতি সান্বয়ঃ"॥ অর্থাৎ যে দ্বিজ বেদ সমূহ অধ্যয়ন না কবিয়া অন্য শাস্ত্রে পরিশ্রম করে, সে জীবিত থাকিয়াই সবংশে শীঘ্র শীঘ্র শূদ্রত্ব প্রাপ্ত হয়। এইরূপ আবও অন্যান্য বহুবচন এস্থলে উদাহরণার্থ উদ্ধৃত হইতে পাবে।

এখানে সংশয হইতে পারে যে, বেদেই বেদাধ্যয়নের বিধি উক্ত আছে, সুতরাং বেদাধ্যয়ন করিলে বেদাধ্যয়নের বিধি অবগত হওয়া যায়, পবন্তু সেই অধ্যয়নবিধির জ্ঞান হইলে পরে অধ্যয়নে প্রবৃত্তি জন্মে, জ্ঞান ব্যতীত প্রবৃত্তি হয় না; অতএব অন্যোন্যাশ্রয় বা পরস্পরাশ্রয়

দোষ হইল। অর্থাৎ বেদাধ্যয়নবিধির জ্ঞান এবং অধ্যয়ন উভয়েই উভয়ের অপেক্ষা করে, সুতরাং কোনটিও হইতে পাবে না। এই প্রকাব সংশয়নিরাসের জন্য সিদ্ধান্ত হইতেছে—ইহা সত্য বটে ; এই হেতুই গুরুমতানুসারিগণ, আচার্য্যকর্ত্তৃক যথাবিধি অধ্যাপনা আরম্ভ হইলে, সেই অধ্যাপনাদ্বাবাই মহাপ্রযত্নে মাণবকেব বেদাধ্যয়নে প্রবৃত্তি জন্মাইয়া থাকেন। ইহার তাৎপর্য্য এই যে, গুরুমতে মাণবককে অর্থাৎ উপনীত দ্বিজ সন্তানকে "আচার্য্য বেদ অধ্যয়ন কবাইবেন"। এই প্রকার অধ্যাপনাবিধিতেই মাণবক নিত্যকর্ম্মস্বরূপ বেদ যথাবিধি আচার্য্য সন্নিধানে অধ্যয়ন করিতে প্রবৃত্ত হয় ; পবন্তু বেদাধ্যয়নে স্বতন্ত্র বিধি থাকিলেও তাহাব অপেক্ষা কবে না, যেহেতু মাণবকেব বেদাধ্যয়ন নিত্যকর্ম্ম, বিহিত নয়। অন্যমতাবলম্বী প্রকাশাত্মাদি আচার্য্যগণ বলেন যে, যেমন উপনয়নের পূর্ব্বেও পিতা প্রভৃতির নিকট হইতে সন্ধ্যাবন্দনাদিবিষয়ক বিধির জ্ঞান হয়, তদ্রূপ বেদাধ্যয়নের পূর্ব্বেও পিতা প্রভৃতির নিকট হইতে মাণবকেব বেদাধ্যয়নবিধিবিষযে জ্ঞান হওয়া সম্ভব। যাহা হউক, অধ্যাপনাবিধিপ্রযুক্তই অধ্যযনে প্রবৃত্তি হউক, অথবা অধ্যয়নবিধিপ্রযুক্তই অধ্যয়নে প্রবৃত্তি হউক, সর্ব্বথাই যে উপনীত দ্বিজসন্তানগণকে বেদাধ্যয়ন কবিতে হইবে, ইহা সর্ব্ববাদিসম্মত অভ্যুপগম সিদ্ধান্ত।

অতঃপব ভাষ্যকার সায়ণাচার্য্য বেদাধ্যয়নের প্রয়োজন কি, তাহা মীমাংসা করিতেছেন। সেই বেদাধ্যয়নের দৃষ্টার্থ বা প্রত্যক্ষপ্রয়োজন এবং পাঠকালীন অক্ষরগ্রহণপর্য্যন্ত, পূর্ব্বমীমাংসা-দর্শনের পুরুষার্থানুশাসন অধিকবণে সূত্রিত হইয়াছে, সেই সূত্রগুলি ও তাহাব বৃত্তি এস্থলে উদাহবণার্থ উদ্ধৃত কবিতেছেন। প্রথমে বেদাধ্যয়নেব প্রত্যক্ষ প্রয়োজন সাধন করিবার জন্য বেদার্থাভিজ্ঞ মহর্ষি জৈমিনি এই সূত্র দ্বাবা পূর্ব্বপক্ষের অবতাবণা করিতেছেন—**অদৃষ্টার্থা তু অধীতির্বিহিতত্বাৎ** ইতি (১) অধীতি অর্থাৎ বেদাধ্যয়ন অদৃষ্টার্থ বলিয়াই বিহিত হইয়াছে। অধ্যয়ন প্রত্যক্ষপ্রয়োজনসম্পাদক হইলে তৎসম্বন্ধে বিধিব আবশ্যক হয় না ; যেহেতু প্রত্যক্ষ প্রয়োজন ক্ষুধানিবৃত্ত্যাদিপূর্ব্বক পবিতৃপ্তিসাধক ভোজনাদিতে বিধি দেখা যায় না। এইজন্য বেদাধ্যয়ন বিধিবিহিত হইয়াছে বলিয়া অদৃষ্টার্থই বুঝিতে হইবে। যদি বলা যায়, বেদাধ্যয়ন যে অদৃষ্টার্থ, তাহার প্রমাণ কি ? কোন শ্রুতিদ্বাবাইত অধ্যয়নের অদৃষ্টার্থ এস্থলে প্রতিপাদিত হইতেছে না। তদুত্তবে বলা যাইতেছে—**ঘৃতকুল্যাদ্যতিদেশঃ স্বর্গকল্পনং বা** ইতি (২) অর্থাৎ ঘৃত কুল্যাদি ( পুষ্করিণী ) রূপ অর্থবাদোক্ত ফলের অতিদেশ স্বীকার করা যাইতে পাবে, অথবা স্বর্গ কল্পনা কবা যায়। ব্রহ্মযজ্ঞজপনিমিত্ত অধ্যয়নেব অর্থবাদোক্ত ফল নিত্য বেদাধ্যয়নে অতিদিষ্ট করিয়া "রাত্রিসত্র" ন্যায়ে সেই ব্রহ্মযজ্ঞজপনিমিত্ত বেদাধ্যয়নের অর্থবা-দোক্ত ফলস্বরূপে ঘৃতকুল্যাদি কল্পনা করা যাইতে পারে। যেস্থলে বিধিবাক্যে কোনরূপ ফলশ্রুতি নাই, সেস্থলে অর্থবাদোক্ত ফল বিধিবাক্যে অতিদিষ্ট হইয়া থাকে। অর্থাৎ উক্ত বিধির অর্থবাদে যে সমুদয় ফল উক্ত হইয়াছে, তাহাই বিধির ফল বলিয়া গৃহীত হয়। ইহাকেই অর্থবাদাতিদেশ বলা হইয়া থাকে। রাত্রিসত্রনামক যাগে এই নিয়ম গ্রহণ করা হইয়াছে, এই হেতু ইহার

নাম "রাত্রিসত্র" ন্যায় হইয়াছে। পরন্তু যাঁহারা অর্থবাদাতিদেশ ইচ্ছা করেন না, তাঁহারা "বিশ্বজিৎ" ন্যায়ে স্বর্গফল কল্পনা করিয়া থাকেন। যেস্থলে বিধিবাক্য ও অর্থবাদ, ইহার উভয়েই কোন ফলশ্রুতি নাই, সেস্থলে যজ্ঞমাত্রেরই সর্ব্বসাধারণ ফল স্বর্গ কল্পনা করা হয়। বিশ্বজিৎ নামক যজ্ঞের বিধিবাক্যে ও অর্থবাদে ফলশ্রুতি নাই; কিন্তু "স্বর্গকামোযজেত" এই বিধি অনুসারে যজ্ঞসাধারণেরই স্বর্গফল সিদ্ধ আছে। সুতরাং সেই স্বর্গরূপ সাধারণ ফলই বিশ্বজিৎ যজ্ঞানুষ্ঠানের ফল, এই নিমিত্তই ইহার নাম "বিশ্বজিৎ" ন্যায়।

এখানে আশঙ্কা হইতেছে যে, বেদাধ্যয়নে প্রত্যক্ষ ফল সম্ভব হইলে অদৃষ্ট বা অপ্রত্যক্ষ ফল কল্পনা করা ন্যায়সঙ্গত নহে। বেদাধ্যয়নে সংস্কার ও প্রাপ্তি, এই দুইটি প্রত্যক্ষ ফল আছে। সুতরাং অদৃষ্ট স্বর্গাদিফল কল্পনা করিব কেন? ইহারই উত্তরে সূত্র করিতেছেন—**অযুক্তে সংস্কারপ্রাপ্তী** ইতি (৩)। অর্থাৎ বেদাধ্যয়নে সংস্কার ও প্রাপ্তির সম্ভাবনা নাই। যেহেতু সংস্কারযুক্ত স্বাধ্যায়ের (বেদমন্ত্রের) কোন যজ্ঞেই বিনিয়োগ দেখা যায় না। প্রাপ্তিও নিজেই অপুরুষার্থ. সুতরাং ইহার কোনরূপ ফল হইতে পারে না। যদি বলা যায়, স্বাধ্যায়প্রাপ্তি অর্থজ্ঞানের কারণ বলিয়া পুরুষার্থ হইতে পারে, অতএব স্বাধ্যায়প্রাপ্তিকে অপুরুষার্থ বলিতে পার না। ইহার উত্তরে উক্ত হইয়াছে যে, বিষক্রিয়া নিবারণের জন্য যে সকল মন্ত্র ব্যবহৃত হয়, সেই মন্ত্র সমুদয় যেমন স্বকীয় অর্থাৎ মন্ত্রবাক্যগুলির প্রতিপাদ্য কোনরূপ অর্থ সেস্থলে প্রতিপন্ন করে না, তদ্রূপ বেদাধ্যয়নের অঙ্গরূপে বিনিযুক্ত জ্যোতিষ্টোমাদি যজ্ঞপ্রতিপাদক বাক্যসকলও নিজের অর্থ (জ্যোতিষ্টোমাদি যজ্ঞ) বুঝাইতে পারে না। বিষনাশের অঙ্গমন্ত্র যেমন নিজের কোনরূপ অর্থ বুঝাইতে পারে না, সেইরূপ বেদাধ্যয়নের অঙ্গ জ্যোতিষ্টোমযজ্ঞ-বোধক মন্ত্রবাক্যও জ্যোতিষ্টোমযজ্ঞের বোধ জন্মাইতে পারিবে না। অতএব বেদাধ্যয়নের অঙ্গরূপে বিনিযুক্ত জ্যোতিষ্টোমাদি বাক্যের স্বকীয় অর্থে কোন প্রামাণ্য নাই, এই আশঙ্কারই উত্তরে সূত্র করিতেছেন—**অন্যাঙ্গং নার্থপ্রমাপকং** ইতি (৪)। অর্থাৎ অন্যের অঙ্গ অন্যের অর্থে প্রমাণ হয় না, নিজের অর্থ নিজের অঙ্গই প্রকাশ করিতে পারে। বিষনাশক মন্ত্র বিষনাশ-ক্রিয়ার অঙ্গ বলিয়া বিষনাশরূপ অর্থই প্রকাশ করে। বেদাধ্যয়নবিধায়ক বেদবাক্য স্ববিহিত বেদাধ্যয়নের অঙ্গহেতু স্বকীয় অর্থই প্রকাশ করিতে পারে, জ্যোতিষ্টোমাদিযজ্ঞের অর্থ প্রকাশ করিতে পারে না, জ্যোতিষ্টোমাদিযজ্ঞের প্রমাণ জ্যোতিষ্টোমাদিযাগবিধায়ক বেদবাক্যই হইবে। পরন্তু বেদাধ্যয়নবিধায়ক বেদবাক্য নিজের দ্বারা বিহিত বেদাধ্যয়নেরই অঙ্গ। এইরূপে বেদমন্ত্রসমূহের স্বকীয় অর্থের প্রামাণ্য হউক। ইহারই উত্তরে বলিতেছেন—**অধ্যয়নবাক্যমনন্যাঙ্গং** ইতি (৫)। অর্থাৎ বেদাধ্যয়নবিধায়ক বেদবাক্য অন্যের অঙ্গ নহে।

এইরূপে বেদাধ্যয়নের অদৃষ্টার্থত্ব (অপ্রত্যক্ষস্বর্গাদিফলদাতৃত্ব) স্বীকার করিলে আশঙ্কা হইতে পারে যে,—"স্বাধ্যায়োঽধ্যেতব্য" বেদাধ্যয়ন বিধায়ক এই বেদবাক্যে "অধ্যেতব্যঃ" (অধি+ইঙ্ অধ্যয়নে—"ই" ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে তব্য প্রত্যয়নিষ্পন্ন) এই সকর্ম্মক্রিয়ার কর্ম্মকারক

## উপোদ্‌ঘাত ভাষ্যানুবাদ

যে স্বাধ্যায় অর্থাৎ বেদ, তদ্‌গত ফল না থাকায় "অধ্যেতব্যঃ" এই কর্ম্মবাচক তব্য প্রত্যয় বিরুদ্ধ হয়, অর্থাৎ হইতে পারে না। ইহারই উত্তরে বলিতেছেন—**সক্তুবৎকরণপরিণামঃ** ইতি (৬)। অর্থাৎ "সক্তূন্‌জুহোতি" ছাতু দ্বারা হোম করিবে, এই স্থলে যেমন "সক্তূন্" এই বিশেষ্যপদটী "জুহোতি" ক্রিয়ার কর্ম্মকারক হইলেও সক্তুদিগকে হোম করিবে না বুঝাইয়া সক্তু দ্বারা হোম করিবে, এইরূপ অর্থ প্রকাশ করে বলিয়া কর্ম্মকারক করণকারকে পরিণত হয়, তদ্রূপ "স্বাধ্যায় অধ্যয়ন করিবে" অর্থাৎ স্বাধ্যায় দ্বারা অধ্যয়ন করিবে, এই প্রকার করণ-পরিণাম এই স্থলে করিতে হইবে। বাস্তব পক্ষে "সক্তূন্ জুহোতি" অর্থাৎ ছাতুগুলিকে হোম করিবে বা হোমরূপ সংস্কার করিবে। এখানে "সক্তূন্" ছাতুসকল কর্ম্মকারক বলিয়া প্রধান হইয়াছে, সুতরাং তদুদ্দেশে হোমরূপ সংস্কারে সংস্কৃত অর্থাৎ ভস্মীভূত ছাতুগুলির কোন কার্য্যেই উপযোগিতা থাকে না, সংস্কারপ্রাপ্ত পদার্থের অন্যরূপ উপযোগিতা না থাকিলে সংস্কার করা নিরর্থক হয়, এইজন্যই বাধ্য হইয়া "সক্তূন জুহোতি" এই স্থলে কর্ম্মকারকজনিত দ্বিতীয়া বিভক্তি ( বহুবচন ) থাকিলেও কর্ম্মের প্রাধান্য পরিত্যাগ করিয়া সক্তুসমূহ দ্বারা হোম করিবে, এইরূপে করণ পরিণাম হইয়াছে। তদ্রূপ "স্বাধ্যায় অধ্যয়ন করিবে" এই বেদবাক্যেও স্বাধ্যায়রূপ কর্ম্মগত ফল সংস্কার ও প্রাপ্তি অসম্ভব হয় বলিয়া "স্বাধ্যায় অধ্যয়ন করিবে," এইরূপ অর্থ না করিয়া "স্বাধ্যায় দ্বারা অধ্যয়ন করিবে" এইরূপে বেদবাক্যে করণপরিণাম করা উচিত। অতএব এতক্ষণে বেদাধ্যয়ন যে অদৃষ্টার্থ, এই পূর্ব্বপক্ষ প্রতিপন্ন হইল।

এই পূর্ব্বপক্ষের সিদ্ধান্তে সূত্রিত হইতেছে যে, দৃষ্টফল সম্ভব হইলে অদৃষ্টফল কল্পনা করা উচিত নয়—**দৃষ্টে তু নাদৃষ্টম্** ইতি (৭)। অর্থাৎ দৃষ্টফল থাকিতে অদৃষ্টফল কল্পনা করা যায় না। যদি বলা যায়, বেদাধ্যয়নেই বা সেই দৃষ্ট ফল কি ? তদুত্তরে বলিতেছেন—**দৃষ্টৌ প্রাপ্তিসংস্কারৌ** ইতি (৮)। অর্থাৎ প্রাপ্তি এবং সংস্কাররূপ দুইটি ফল বেদাধ্যয়নে প্রত্যক্ষ দেখা যায়। পূর্ব্বপক্ষ-বাদী যে বেদাধ্যয়নে অক্ষরপ্রাপ্তিরূপ দৃষ্টফল অসম্ভব বলিয়া দোষ দিয়াছিলেন, তাহার পরিহার এই সূত্র দ্বারা করিতেছেন। বেদাধ্যয়নে অক্ষরপ্রাপ্তি গুরুশিষ্যসম্প্রদায়পরম্পরায় পুরুষার্থ হইয়া থাকে, এই অভিপ্রায়েই সূত্র করিতেছেন—**প্রাপ্ত্যার্থ বোধঃ** ইতি (৯)। অর্থাৎ বেদাধ্যয়নে অক্ষরপ্রাপ্তি ( স্বর সহ বর্ণজ্ঞান ) হইলেই তাহার দ্বারা অর্থবোধ জন্মে। ভোজন করিলে ক্ষুধা নিবৃত্তি হয়, ভোজন না করিলে ক্ষুধা নিবৃত্তি হয় না, এইজন্য যেমন ভোজনে বিধির আবশ্যক হয় না, সেইরূপ বেদাধ্যয়ন করিলে জ্ঞান জন্মে, বেদাধ্যয়ন না করিলে জ্ঞান জন্মিতে পারে না, এইরূপ অন্বয় ব্যতিরেক দ্বারাই বেদাধ্যয়ন সিদ্ধ হয়, অতএব বেদাধ্যয়নে বিধির আবশ্যক কি ? এরূপ আশঙ্কা করা উচিত নয়, কেননা ধান্য হইতে তণ্ডুলনিষ্পত্তির জন্য ধান্য অবঘাত করিবে, এইরূপ বিধি দ্বারা ধান্য হইতে অন্য উপায়ে তণ্ডুলনিষ্পাদনের সম্ভাবনা থাকাসত্ত্বেও যেমন উক্তরূপ অবঘাতবিধাননিয়ম অদৃষ্টার্থপ্রতিপাদক বলিয়া নিরর্থক হয় না, তদ্রূপ "স্বাধ্যায় অধ্যয়ন করিবে," এস্থলেও নিয়মার্থ বিধি বলিলে ব্যর্থদোষ হইতে

পারে না। এই নিমিত্তই সূত্র করিতেছেন যে—**বিধিনিষ্পত্ত্যা** ইতি (১০)। অর্থাৎ কখন কোন্ কার্য্য কিরূপে করিতে হয়, এই প্রকার কার্য্যনিষ্পত্তি দ্বারাই বিধিব প্রামাণ্য স্বীকার করা কর্ত্তব্য। ইহার তাৎপর্য্য এই যে, যে কোন কার্য্যই করা যায়, তাহার নিয়ম বিধান না থাকিলে তাহা উত্তমরূপে অনুষ্ঠিত হইতে পাবে না এবং অভীষ্ট ফলদায়কও হয় না। এইজন্যই নিয়ম বিধির প্রামাণ্য মানিতে হয়।

পূর্ব্বে যে পূর্ব্বপক্ষবাদী, সংস্কারযুক্ত স্বাধ্যায়ের কোন যজ্ঞে বিনিয়োগ দেখা যায় না বলিয়া বেদাধ্যয়নের প্রত্যক্ষ ফল সংস্কার অসম্ভব দোষ দিযাছিলেন, তাহার পরিহার এই সূত্রদ্বাবা করিতেছেন—**সংস্কারসিদ্ধিঃ ক্রত্বধ্যয়নবিধিদ্বয়োপাদানাৎ** ইতি (১১)। অর্থাৎ ক্রতু (যজ্ঞ) এবং অধ্যয়ন, এই উভয়বিধ বিধি গ্রহণ করিলেই উক্তরূপ সংস্কাব সিদ্ধি হয়। ক্রতু অর্থাৎ যজ্ঞানুষ্ঠানের বিধিসমূহ বিষয় বোধের অপেক্ষা করে বলিয়া সেই বিষয়বোধে স্বাধ্যায়কে নিযুক্ত করিযা থাকে, আব বেদাধ্যয়নবিধিও লিখিত পাঠাদি ব্যতীত নিয়ম পূর্ব্বক অধ্যয়ন দ্বাবা স্বাধ্যায়েব সংস্কার প্রতিপন্ন করে। অতএব উভয় বিধিব গ্রহণেই স্বাধ্যায়েব সংস্কাব সিদ্ধি হইতে পারে। ইহার উপর আবাব প্রশ্ন হইতেছে যে, অদৃষ্টাতিশয় অর্থাৎ অধিক ভাগ্যকেই সংস্কার নামে অভিহিত কবা হয়, তাহা স্বাধ্যায়গত হইতে পাবে না। যেহেতু "স্বাধ্যায়োঽধ্যেতব্যঃ" এই নিত্যবেদাধ্যযন বিধিব "অধ্যেতব্যঃ" এই পদের "তব্য" প্রত্যয় দ্বাবা স্বপদপ্রাপ্ত প্রকৃতির ( ইঙ্ ধাতুর ) অর্থ যে অধ্যয়ন, সেই অধ্যয়ন উপবক্তা ( অববোধিতা ) যে ভাবনা, তাহাকেই অপূর্ব্ব বা সংস্কাব বলা হইতেছে। তাহা হইলে স্বাধ্যায়ের সংস্কার হয় কিরূপে ? ইহার উত্তবে বলিতেছেন—**তব্যঃ কর্ম্মগাদৃষ্টবাচী** ইতি (১২)। অর্থাৎ তব্য প্রত্যয়ে কর্ম্মগত অদৃষ্ট বুঝাইতেছে। এস্থলে তব্যপ্রত্যয় কর্ম্মবোধক বলিয়া কর্ম্মকাবক যে স্বাধ্যায়, তাহা প্রকৃতির ( ধাতুব ) অর্থ যে অধ্যয়ন, তদপেক্ষাও তব্য প্রত্যয়ের সন্নিকৃষ্ট, এই হেতু তব্য প্রত্যয়েই স্বাধ্যায়গত অদৃষ্টকে বলিতেছে। অপূর্ব্ব বা অদৃষ্ট ধাত্বর্থজন্য হইলেও ধাত্বর্থোপরক্ত হইবে এরূপ নিয়ম নাই। সুতরাং "স্বাধ্যায়োঽধ্যেতব্যঃ" এই নিত্য বেদাধ্যয়ন বিধিবোধক তব্যপ্রত্যয়দ্বাবাই অদৃষ্ট বা সংস্কাব যে স্বাধ্যায়গত, তাহা বেশ বুঝা যাইতেছে। যাহা অন্যেব অঙ্গ, তাহা স্বকীয অর্থ প্রতিপাদন করিতে পাবে না, এই যাহা বলা হইয়াছে, তাহাও যুক্তিযুক্ত নহে। যেহেতু মন্ত্র সকলেব স্বতন্ত্র অদৃষ্টাঙ্গ হইলেই উক্তরূপ দোষ হওয়া সম্ভব। পরন্তু এস্থলে অদৃষ্ট স্বাধ্যায়েব আশ্রিত, তাহাব স্বাধ্যায়গত অক্ষবেব সামর্থ্য দ্বারা সিদ্ধ অর্থজ্ঞানরূপ ফল থাকিতে অন্য ফল কল্পনা কবা অনুচিত, এইজন্য প্রমাণের উপকারকই অদৃষ্ট, প্রতিবন্ধক নহে, এই নিমিত্তই বলিতেছেন—**স্বতন্ত্রাদৃষ্টাশেষত্বান্ন স্বার্থপ্রমা প্রতি বধ্যতে** ইতি (১৩)। অর্থাৎ স্বতন্ত্র অদৃষ্টাঙ্গ স্বীকাব করাতেই স্বকীয় অর্থেব নিশ্চয়-জ্ঞানে বাধা হইতে পারে না। যদি বলা যায়—সক্তুন্যায় দৃষ্টান্ত দ্বারা কর্ম্মকারকের প্রাধান্য পরিত্যাগ করিলে এস্থলেও স্বতন্ত্র অদৃষ্ট স্বীকার করা যাইতে পারে, এইরূপ আশঙ্কা পরিহার

করিবার জন্য বলিতেছেন—**যথাশ্রুতোপপত্তের্নসক্তুন্যায়ঃ** ইতি (১৪)। অর্থাৎ যেরূপ শ্রুতি আছে, তাহা দ্বারাই উপপন্ন হয় বলিয়া এস্থলে সক্তুন্যায় হইতে পারে না। "সক্তূন্ জুহোতি" এস্থলে "সক্তূন্" এই কর্ম্মকারকের অর্থাবগতি হয় না বলিয়াই শ্রুত—কর্ম্মকারকের প্রাধান্য পরিত্যাগ করিয়া অশ্রুত—করণ পরিণাম কল্পনা করা সম্ভব হইতে পারে; কিন্তু এস্থলে তাহা যুক্তিযুক্ত হয় না; কারণ এখানকার কর্ম্মকারকের গতি পূর্ব্বেই প্রদর্শিত হইয়াছে।

এইরূপে বেদাধ্যয়নবিধির দৃষ্টার্থ (প্রত্যক্ষ প্রয়োজন) সাধন করিয়া 'বেদাধ্যয়নের বিধি অর্থজ্ঞান পর্য্যন্ত' এই মত খণ্ডন করিবার জন্য প্রথমে সেই পূর্ব্বপক্ষমত স্থাপন করিতেছেন—**বৈধমর্থনির্ণয়ং ভট্টগুরূ বিধেঃ পুমর্থাবসানাৎ** ইতি (১)। অর্থাৎ কুমারিলভট্ট এবং গুরু প্রভাকর বলেন যে, দৃষ্ট বা অদৃষ্ট ফলযুক্ত যে অর্থ নির্ণয়, তাহাও বৈধ, অর্থাৎ অধ্যয়নবিধি প্রযুক্ত, যেহেতু সর্ব্বত্রই বিধিবাক্যের পুরুষার্থে সমাপ্তি দেখা যায়। তাহা হইলে সর্ব্বস্থানেই বিধি-বাক্যের পুরুষার্থে পর্য্যবসান হয়, এই প্রকার নিয়ম থাকায় এখানেও পুরুষার্থজনিত ফলের সহিত অর্থনিশ্চয় অধ্যয়নবিধিপ্রযুক্তই হইতেছে। যদি আশঙ্কা হয় যে, একবার অথবা বারংবার আবৃত্তি বা অধ্যয়ন হইতেও অর্থজ্ঞানের উপলব্ধি হয় না, ইহার উত্তরে বলিতেছেন—তাহা হইলে অর্থনিশ্চয় সিদ্ধি করিবার জন্য সেই অধ্যয়নবিধিই অর্থ নির্ণয়ের হেতু বিচারকে কল্পনা করিবে। এইজন্যই সূত্র করিতেছেন—**সবিচারমাক্ষিপেৎ** ইতি (২)। অর্থাৎ সেই অধ্যয়ন-বিধি বিচার আক্ষেপ বা কল্পনা করিয়া থাকে। ইহার উপর আশঙ্কা হইতেছে যে, বিধি কেবল নিজের বিধেয় পদার্থ ও তাহার উপকারী বিষয়, এই উভয়ের প্রয়োজক হয়, এই নিয়ম সর্ব্বত্র পরিলক্ষিত হইয়া থাকে, তাহা হইলে এস্থলে অধ্যয়নবিধিবাক্য বিচার কল্পনা করিবে কিরূপে? ইহার উত্তরে সূত্র করিতেছেন—**অবিধেয়ানুপকার্য্যাক্ষেপোঽবঘাতাবৃত্তিবৎ** ইতি (৩)। যাহা বিধেয় এবং উপকারী নয়, তাহারও আক্ষেপ (কল্পনা) অবঘাতের আবৃত্তির (বারংবার অবঘাত করার) ন্যায় হইতে পারে। "ব্রীহীনবহন্তি" অর্থাৎ ব্রীহি সকল (ধান্যসমূহ) অবঘাত করিবে, এই বিধিবাক্যে অবঘাতই মাত্র বিধেয়, অবঘাতের আবৃত্তি (বারংবার অবঘাত) বিধেয় নহে, যেহেতু তাহা ধাতুর অর্থ নয়। অবঘাতের আবৃত্তি বিধেয়ের উপকারিণীও হইতে পারে না, কারণ আবৃত্তি ব্যতীতও একবার মাত্র মুষলঘাতেও অবঘাত সিদ্ধি হইতে পারে। তথাপি তণ্ডুলনিষ্পাদন জন্য অবঘাতবিধি যেমন অবঘাতের আবৃত্তি কল্পনা করে, বেদাধ্যয়নবিধিতেও তদ্রূপ স্বাধ্যায় অধ্যয়নের আবৃত্তি অর্থাৎ বারংবার অধ্যয়ন কল্পনা করা উচিত। এখন আশঙ্কা হইতে পারে যে, কেবলমাত্র বেদ অধ্যয়ন যিনি করেন, তাঁহার অর্থবোধ না জন্মিলেও শিক্ষা-ব্যাকরণাদি ষড়ঙ্গ সহ বেদ অধ্যয়ন করিলে অর্থবোধ জন্মিতে পারে, এইজন্য সেই ব্যক্তির প্রতি বিচার অনর্থক, সুতরাং বেদাধ্যয়নবিধিও সাঙ্গবেদাধ্যয়নে তাদৃশ বেদার্থজ্ঞানীর পক্ষে বিচার কল্পনা করিবে না। এই আশঙ্কার উত্তরে বলিতেছেন যে, ব্যাকরণাদি ষড়ঙ্গ সহ বেদাধ্যয়নে বেদার্থ বোধ হইলেও সেই অর্থগত বিরোধ পরিহারের জন্যই বিচার অপেক্ষা করে। তৎসূত্র

যথা—**সাঙ্গাধ্যয়নাত্তদ্ভাবে বিচারোঽর্থ বিরোধাপনুৎ** ইতি (৪)। অর্থাৎ সাঙ্গ বেদাধ্যয়নে অর্থবোধ হইলে, বেদাধ্যয়নবিধি—কল্পিত বিচাবই সেই অর্থগত বিবোধ অপনোদন কবে। বাস্তবপক্ষেও অধীত সাঙ্গবেদ ব্যক্তিবও বেদার্থবোধেব জন্য অর্থগত বিবোধ হওযা সম্ভব। অতএব সেই অধীতবেদেব অর্থগত বিবোধ অপনোদন কবিবাব জন্যই বেদাধ্যযন বিধি বিচাব অপেক্ষা করে। তাহা হইলে বেদাধ্যযনেব বিধি যে অর্থজ্ঞান পর্য্যন্ত, এই পূর্ব্বপক্ষ স্থির হইল।

অতঃপর সিদ্ধান্ত কবিতেছেন—**প্রাপ্তেস্ত গবাদিবৎ পুমর্থত্বাদ্বিধিস্তদন্তঃ** ইতি (৫)। অর্থাৎ বেদাধ্যয়নেব প্রত্যক্ষ প্রযোজন যে অক্ষবপ্রাপ্তি, তাহা গো-প্রভৃতিব ন্যায পুরুষার্থ, অতএব বেদাধ্যযনবিধিও সেই প্রাপ্তিপর্য্যন্ত বুঝিতে হইবে। যেমন ফলস্বরূপ দুগ্ধাদিব হেতু গো-প্রভৃতিও পুরুষ কর্ত্তৃক প্রার্থিত হইযা থাকে, তদ্রূপ ফলবৎ অর্থবোধেব হেতুস্বরূপ অক্ষব-প্রাপ্তিও পুরুষার্থ, এই নিমিত্ত বেদাধ্যযনবিধি অক্ষবপ্রাপ্তিপর্য্যন্ত বুঝা উচিত। ইহাব উপব প্রশ্ন হইতেছে যে, যদি ফলবৎ অর্থবোধপ্রযুক্ত অক্ষব প্রাপ্তিব পুরুষার্থতা স্বীকাব কবিতে হয, তাহা হইলে সেই অর্থবোধেবই মুখ্য পুরুষার্থতা স্বীকৃত হউক, সুতবাং বেদাধ্যয়নবিধি বোধ-পর্য্যন্ত হইবে না কেন? ইঁহাব উত্তবে বলিতেছেন—**ফলবদ্বোধান্তত্বে অধ্যয়নাকাৎ স্ন্যং** ইতি (৬)। অর্থাৎ বেদাধ্যযনবিধি বোধ পর্য্যন্ত হইলে সমস্ত বেদ অধ্যয়ন কবিবাব প্রযোজন হয় না; যেহেতু যে কোন একখানি বেদেব যে কোন একটী মন্ত্র অধ্যযন কবিয়া তাহাব অর্থবোধ আয়ত্ত কবিতে পাবিলেই বেদাধ্যয়নবিধি সার্থক হইতে পাবে। অতএব বোধপর্য্যন্তই বেদাধ্যয়ন বিধি বলিলে সমগ্র বেদ অধ্যয়ন কবিতে হয না। বিশেষতঃ বোধেব ফল কর্ম্মানুষ্ঠান, তাহা হইলে যে বর্ণশ্রেষ্ঠ ব্রাহ্মণেব যে বৃহস্পতিসবাদিতে অধিকাব, তাঁহাব সেই বেদবাক্যমাত্রই অধ্যয়ন কবা কর্ত্তব্য হইবে, পবন্ত বাজসূযাদিযজ্ঞপ্রতিপাদক বেদবাক্য বা মন্ত্র তাঁহায অধ্যযন কবিতে হইবে না; কাবণ বাজসূযযজ্ঞে ব্রাহ্মণেব কোন ফল নাই বলিযাই প্রবৃত্তি হয না। রাজসূয়যজ্ঞ বাজাব কর্ত্তব্য, ব্রাহ্মণেব কর্ত্তব্য নয, এইজন্য ব্রাহ্মণ বাজসূয়যজ্ঞমন্ত্রবাক্য শিক্ষা কবিতে বা জানিতে প্রবৃত্ত হইবেন কেন? সিদ্ধান্তপক্ষে কিন্তু এদোষ নাই, এই হেতু সূত্র করিতেছেন—**কৃৎস্নপ্রাপ্তির্জপার্থা** ইতি (৭)। অর্থাৎ জপ কার্য্যের জন্যই সমস্ত প্রাপ্তি। অনুষ্ঠানেব জন্য সমস্ত প্রাপ্তিব আবশ্যক হয না, জপেব জন্যই আবশ্যক হইয়া থাকে। বেদাধ্যযন বোধজনক না হইলে অর্থবোধও সিদ্ধ হইতে পাবে না, এরূপ আশঙ্কা কবা উচিত নয; যেহেতু প্রমাণেব স্বভাবই এই যে, প্রমাণ মাত্রেই প্রমেয় পদার্থেব বোধ জন্মাইযা থাকে। লৌকিক পণ্ডিত-বাক্যসমূহও বিধিব্যতীত বোধজনক হইয়া থাকে দেখা যায। এইজন্য সূত্র কবিতেছেন—**লোকবন্নৈজোবোধঃ** ইতি (৮)। অর্থাৎ লোকে যেমন জ্ঞানী ব্যক্তির বাক্যে বিধান না থাকিলেও বোধ জন্মায, তদ্রূপ বোধ আপনা হইতেই হয়; তাহাতে বিধানেব আবশ্যক হয় না। বোধ যদি বিধির ফল হয়, তাহা হইলে যে ব্যক্তি বোধ কামনা করে, তাহার উদ্দেশেই বেদাধ্যয়ন-

বিধির বিধান করা যাইতে পারে, বেদাধ্যয়নে অধিকারীও সুলভ হয়, এইরূপ আশঙ্কা করিয়া সমাধান করিতেছেন যে, অক্ষর-প্রাপ্তিপক্ষেও যেপ্রাপ্তি কামনা করে, তাদৃশ উপনীত অষ্টবর্ষ-বয়স্ক ব্রাহ্মণ অধিকারী সুলভই আছে। এই প্রকার উত্তর স্পষ্ট থাকিলেও তাহা উপেক্ষা করিয়া "বোধ কাম্য হইতে পারে না" বলিয়া বোধের কাম্যত্ববাদীর পূর্ব্বপক্ষে দোষ প্রদত্ত হইতেছে—**সোঽকাম্যঃ প্রাগবোধ্যভানাভানয়োঃ** ইতি (৯)। অর্থাৎ বোধ কাম্য নহে, কেন না—অধ্যয়নের পূর্ব্বেই বোধ বিষয়ের ভান ( জ্ঞান ) এবং অভান ( অজ্ঞান ) হইয়া থাকে। বেদাধ্যয়নের পূর্ব্বেও পিতা প্রভৃতির উপদেশ হইতে সন্ধ্যাবন্দনাদি বিষয়ে জ্ঞানের ন্যায় অগ্নিহোত্রাদিরূপ বোধ্য বেদার্থে জ্ঞানলাভ সিদ্ধ হইতে পারে, অতএব সেই বেদার্থবোধ কাম্য হইতে পারে না। বেদাধ্যয়নের পূর্ব্বে জ্ঞান না থাকিলে সেবিষয়ে কামনাও হইতে পারে না, যেহেতু জ্ঞাত বিষয়েই কামনা হওয়া নিয়ম।

ইহার উপর আবার আশঙ্কা হইতেছে যে, যাহা সামান্য প্রকারে জানা থাকে, বিশেষরূপে তাহা জানিবার জন্য ইচ্ছা হইতে পারে, অথবা পিতা প্রভৃতির নিকট হইতে বিশেষরূপে জানা থাকিলেও সেই পিতা প্রভৃতির প্রদত্ত উপদেশজনিত জ্ঞানের প্রামাণ্য নির্ণয় করিবার জন্য পুনরায় বোধকামনা বা বুঝিবার ইচ্ছা হইতে পারে। ইহার উত্তরে বলিতেছেন, এইরূপ হইলেও অর্থবোধের উদ্দেশে বেদাধ্যয়নের বিধান সম্ভব হয় না। এইজন্য সূত্র করিতেছেন, **উদ্দেশাযোগাৎ** ইতি (১০)। অর্থাৎ এস্থলে উদ্দেশ হইতে পারে না। অধীতবেদোক্ত অগ্নিহোত্রাদি-যজ্ঞ বিষয়ক বিশেষ জ্ঞানসমূহের একবুদ্ধি দ্বারা বিশেষাকারে উদ্দেশ সম্ভব হয় না; কেননা ঐ সকল বিশেষ জ্ঞানের অন্ত নাই—অনন্ত। সামান্যাকারে উদ্দেশ সম্ভব হইলেও বিধির ফল সামান্যই হয়, তাহার দ্বারা জ্ঞানবিশেষ বিধিফল হইতে পারে না। অতএব বিশেষ বা সামান্য অর্থজ্ঞানের উদ্দেশ এখানে অনুপযুক্ত। তাহা হইলে অর্থবোধের উদ্দেশে বেদাধ্যয়ন বিধি হইতে পারিল না। এখন প্রশ্ন হইতেছে যে, বেদাধ্যয়নকালীন বেদপাঠ বা উচ্চারণ যদি অর্থবোধ উদ্দেশে না হয়, তাহা হইলে বেদের স্বার্থে তাৎপর্য্য থাকিতে পারে না ; পরন্তু অর্থবোধ উদ্দেশে বেদমন্ত্রের উচ্চারণ হইলে স্ব স্ব অর্থে তাৎপর্য্য রক্ষিত হইতে পারে। ইহার উত্তরে বলিতেছেন যে, বেদমন্ত্র ব্যাখ্যাকালে উপক্রম উপসংহারাদি ষড়বিধ লিঙ্গ দ্বারা অবগত হওয়া যায় যে তাৎপর্য্য, তাহা মন্ত্রোক্ত শব্দবলেই সিদ্ধ হইয়া থাকে। এই জন্যই মীমাংসাকার মহর্ষি জৈমিনি সূত্র করিতেছেন **তাৎপর্য্যং শব্দাৎ** ইতি (১১)। অর্থাৎ উচ্চারিত মন্ত্রবাক্যের শব্দ সমূহ হইতেই তাৎপর্য্য সিদ্ধ হয়। যদি শব্দবলেই তাৎপর্য্য সিদ্ধ হয়, তাহা হইলে অর্থজ্ঞান উদ্দেশে লোকে যে শব্দোচ্চারণ দেখা যায়, তাহা ব্যর্থ হউক, একরূপ আশঙ্কা করা যায় না, যেহেতু পুরুষ-সম্বন্ধজনিত দোষরূপ প্রতিবন্ধক পরিহারের জন্য অর্থজ্ঞানের উদ্দেশে লোকে শব্দোচ্চারণ হইয়া থাকে। এই নিমিত্তই সূত্র করিতেছেন—**উদ্দিশ্যোচ্চারণং দোষঘ্নং লোকে** ইতি (১২)। অর্থাৎ লোকে দেখা যায়—অর্থজ্ঞান উদ্দেশে শব্দোচ্চারণ দোষ নষ্টকরিয়া

থাকে। ইহার তাৎপর্য্য এই যে, পুরুষের দোষ বাক্যে সংক্রামিত হইয়া তাৎপর্য্য গ্রহণে প্রতিবন্ধক হয়, সেই প্রতিবন্ধক নিবারণের জন্য লোকে অর্থজ্ঞানের উদ্দেশে শব্দোচ্চারণ হইয়া থাকে। শব্দবলে তাৎপর্য্য সিদ্ধ হইলেও পুরুষ দোষনিরাসের জন্য বা উদ্দেশে যথারীতি উচ্চারণের নিয়ত আবশ্যক হয়।

আবার আশঙ্কা হইতেছে, অর্থবোধ পর্য্যন্ত বেদাধ্যয়নবিধি না হইলে প্রযোজকের অভাব হেতু বিচার শাস্ত্রে প্রবৃত্তিই হইতে পাবে না। ইহাব উত্তরে সূত্র কবিতেছেন—**বিচার উত্তরবিধিপ্রযুক্ত উপপদ্যতে** ইতি (১৩)। উত্তব অর্থাৎ পরবর্ত্তী বিধি প্রযুক্তই বিচার উপপন্ন হয়। যজ্ঞবোধমূলক বিধি সকল, ষডঙ্গ সহ বেদাধ্যয়ন হেতু আপাততঃ প্রতিপন্ন হইলেও বিরোধ ( পুরুষ সম্বন্ধ জনিত দোষ ) পবিহাব দ্বারা প্রতিষ্ঠিত—নিশ্চয জ্ঞান ব্যতীত অনুষ্ঠান করাইতে অসমর্থ হইযা, তাহার নির্ণয়জন্য যজ্ঞবিষযক বিচার প্রযোজিত কবিযা থাকে। পবন্তু শ্রবণবিধি সাক্ষাৎ সম্বন্ধেই ব্রহ্মবিচাব বিধান করে। এইরূপ হইলে শ্রবণ বিধির স্ববিধেয় প্রযোজকত্ব ( অর্থাৎ "আত্মা বাবে দ্রষ্টব্যঃ শ্রোতব্যোমন্তব্যোনিদিধ্যাসিতব্যঃ" আত্মাকে জানিতে হইলে প্রথমে ব্রহ্মনিষ্ঠ আচার্য্য সন্নিধানে এই আত্মশ্রবণ, আত্মমনন, আত্মনিদিধ্যাসন বিধি পালন করিতে হয়, সেই আত্মশ্রবণবিধিদ্বাবা বিধেয যে ব্রহ্মবিচাব, তাহাব প্রযোজক সেই আত্মশ্রবণ বিধিই ) এবং যজ্ঞ বিষয়ক বিধিসমূহেব বিধেয পদার্থের উপকাবি প্রযোজকত্ব ( অর্থাৎ যজ্ঞবিধি সকল বিধেয পদার্থেব উপকারী প্রযোজক ) ইহা উত্তমরূপে উপপন্ন হইল। সুতরাং বেদাধ্যয়নবিধি অর্থবোধ পর্য্যন্ত না হইলেও প্রযোজক অর্থাৎ অনুষ্ঠেয় যজ্ঞাদি কর্ম্মের প্রবৃত্তিজনক বলিযাই বিচারশাস্ত্রেব প্রবৃত্তি বা প্রয়োজন সিদ্ধ হইল। বেদাধ্যয়ন বিধি আছে বলিয়াই, বেদসকল যথাবিধি অধ্যয়ন করা কর্ত্তব্য পক্ষে কিন্তু যেই বিধি যজ্ঞদ্বাবা স্বর্গসিদ্ধি (স্বর্গলাভ) পর্য্যন্ত কার্য্যকব বলিয়া যজ্ঞানুষ্ঠানও সেই বিধিপ্রযুক্ত হইলে যজ্ঞানুষ্ঠান বিধি ব্যর্থ হয।

এখন প্রশ্ন হইতেছে যে, বেদাধ্যয়নের অধিকারী ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, এই দ্বিজাতি—ত্রিবর্ণ, বেদাধ্যয়নের বিধিও ব্রাহ্মণাদি ত্রিবর্ণের প্রতি নিত্য সিদ্ধ হেতু সেই বিধি প্রযুক্ত হইলে বিচারেও তাহাই লব্ধ হয়, অন্যথা নয়। এই প্রশ্নেব উত্তব প্রসঙ্গে পূর্ব্বপক্ষবাদীকে জিজ্ঞাসা করা হইতেছে যে, ব্রাহ্মণাদি ত্রিবর্ণ মাত্রেবই বেদাধ্যযন করা কর্ত্তব্য, এই নিত্যবিধি স্থলে কোন্ বিচাবের নিত্যতাকে হেতু বলিবে? যজ্ঞ বিচারের ত্রৈবর্ণিকমাত্রে নিত্যতা সিদ্ধিহেতু, কিংবা ব্রহ্মবিচারের ত্রৈবর্ণিকমাত্রে নিত্যতা সিদ্ধিহেতু? ইহার মধ্যে-যজ্ঞবিচারেব ত্রৈবর্ণিকমাত্রে নিত্যতাসিদ্ধিহেতু, এই প্রথম পক্ষ আমাদের মতেও সমান। এই জন্যই মহর্ষি জৈমিনি সূত্র করিতেছেন—**অতোনিত্যঃ ক্রতু বিচারস্ত্রৈবর্ণিকমাত্রস্য** ইতি (১৪)। অর্থাৎ এই জন্যই ত্রৈবর্ণিকমাত্রেরই ক্রতু ( যজ্ঞ )—বিচার নিত্য, যজ্ঞবিচার না করিলে ব্রাহ্মণাদি ত্রৈবর্ণিকের প্রত্যবায় ( দুরদৃষ্ট—পাপ ) হয়; সুতরাং ব্রাহ্মণাদি ত্রিবর্ণেরই যজ্ঞ বিচার করা নিত্যকর্ত্তব্য, ইহা নিত্যবিধি।

# Members of the Executive Committee of the Institute are :—

**President :—**

1 Sir Deva Prasad Sarvadhikary, Kt. M.A., LL.D., C.I.E., C.B.E., O.B.E. Suri-Ratan etc.

**Vice-Presidents :—**

2 The Hon'ble Justice Manmatha Nath Mukerjee, M.A., B.L., (High Court, Calcutta).
3 M.M. Pandit Pramatha Nath Tarkabhusan, (Principal, Oriental Sec. Hindu University, Benares).
4 Dr. Surendra Nath Das Gupta M.A. Ph.D. (Cal.), Ph.D. (Cantab.), Principal, Sanskrit College, Calcutta.
5 Dr. Mahendra Nath Sircar, M.A., Ph.D., Professor, Presidency College, Calcutta

**Treasurer :—**

6 Sir Hari Sanker Paul, Kt

**Members of the Committee :—**

7 Acharya Sir Prafulla Chandra Roy, Kt., C.I.E., D.Sc., etc
8 Mr. Jatindra Nath Basu, M.A., M.L.C., Attorney-at-law
9 Mr. Hirendra Nath Datta, M.A., B.L., P.R.S., Vedanta-Ratna, Solicitor (Bengal Theosophical Society)
10 Mr. Santosh Kumar Basu, M.A., B.L., Mayor of Calcutta
11 Mahamahopadhyaya Kaviraj Gananath Sen, Saraswati, L.M.S.
12 Mr. Shyama Prasad Mookherjee, M.A., B.L., M.L.C., Bar-at-law
13 Dr. Ekendra Nath Ghosh, M.D., D.Sc. Medical College, Calcutta
14 Prof. Benoy Kumar Sarkar, M.A., University of Calcutta.
15 Dr. Kalidas Nag, M.A. D. Litt. (Paris) Do
16 Dr. Beni Madhav Barua M.A. D. Litt. (Lond.), Do
17 Dr. Satkari Mookerjee, M.A., Ph. D., Do
18 Prof. Amulya Charan Vidyabhusan, Vidyasagar College, Calcutta
19 Mr. Kshitindra Nath Tagore, Secy., Adi Brahmo Samaj, Calcutta
20 Swami Kamaleswarananda, Ramkrishna Mission
21 Swami Satyananda, President, Hindu Mission
22 Mr. Kiran Chandra Dutt, M.R.A.S. (Lond.), Secy, Vivekananda Mission, Calcutta
23 Mr. Padmaraj Jain, Secy., Hindu Mahasabha.
24 Pandit Ayodhya Prasad, B.A., Arya Samaj
25 Mr. Puran Chandra Nahar, M.A., B.L., Advocate—(Jain Community)
26 Mr. Maneckjee C. H. Rustomjee, M.A., LLB (Zoroastrian Community).
27 Mr. Tusar Kanti Ghosh, Editor, A. B. Patrika, Calcutta.

**Hony. Secretary :—**

28 Mr. Saatis Chandra Seal, M.A., B.L.

**Hony. Astt. Secretaries :—**

29 Mr. Nepal Chandra Mukherjee, M.A.
30. Mr. Saroj Kumar Mukherjee, M.A., B.Sc.

**Hony. Auditor :—**

Mr. Kasi Sankar Mitra, B.A., A.S.S.A. (Lond), A.I.R.A. Incorporated Accountant

# RULES

1. One fasciculus of the Vedic series is expected to be published every month containing Text and commentaries—English and Vernacular translations and notes.
2. Every fasciculus will be of not more than 128 pages and not less than 100 pages.
3. Inland subscribers of every series shall have to pay Rs. 12/- (excluding postage) per twelve issues or Rs. 6/- (excluding postage) for six issues in advance, and an admission fee of Re. 1/-. Postal charges are Rs. 3/- per twelve issues.
4. Foreign subscribers shall have to pay 25s. for twelve issues (including postage) in advance
5. Any person paying Rs. 100/- at a time will be registered as a life-subscriber for any particular series and he will get monthly publications of that series throughout his life.
6. Any person paying Rs. 500/- at a time will be registered as a patron and will get all the publications of every series throughout his life.
7. Prices for buyers (other than subscribers) will vary according to the bulk of the fasciculus.
8. Subscribers and life-subscribers are entitled to certain other privileges as contained in the Rules and Regulations which will be supplied to them after enrolment.
9. The Text and commentaries, the English, and the Vernacular portions will be printed in separate formes; and inland subscribers are entitled to get the original Text, English and any of the Vernacular portions, while foreign subscribers are entitled to get the original Text and the English portions. For additional copies of Vernacular portions, 4 As. per month will be charged for each copy. Each portion can not be sold separately.
10. The whole Ṛgveda-Saṃhitā will be published in course of five years, if not earlier, even by extra issues for which extra prices will be charged.
11. Twelve issues are expected to be out in course of a year and every part may not be out every month. Subscriptions of Rs. 12/- are charged for 12 parts.
12. Works of other series are expected to be published in book-forms whenever they will be ready and their prices will vary according to the nature and bulk of the books.

*For further particulars, please refer to—*

***The Hony. Secretary,***

**INDIAN RESEARCH INSTITUTE,**

**55, Upper Chitpore Road, Calcutta (India)**

Printed by [illegible] Printing Works, [illegible] Calcutta.